of letters) সম্ভবপর হয়—ছন্দোবন্ধনের মহিমায়। এজন্য আয়ুর্বেদ, ইতিহাস, অভিধান, দর্শন, স্মৃতি ও জ্যোতিষ সমস্তই পদ্যাকারে রচিত হইয়াছে। যে সকল বিষয় অভ্যাসযোগ্য, তাহাকে পদ্যভাষায় নিবদ্ধ করার পদ্ধতি সংস্কৃত ভাষার একটি বিশিষ্টরূপ এবং তাহার ফলে বিদ্যার্থিগণের মেধাবৃদ্ধির (Memory culture) উপায় প্রদর্শিত হইয়াছিল। অভ্যাসযোগের দ্বিতীয় উপায় আবিষ্কৃত হয়—সূত্ররচনা দ্বারা। সূত্ররচনার ফলে সংক্ষিপ্ত ভাষার আবিষ্কার এবং সহজে শাস্ত্র হৃদয়ঙ্গত করিবার কৌশল প্রদর্শিত হইয়াছে। বহু দর্শন-শাস্ত্র, ব্যাকরণ ও স্মৃতিশাস্ত্রের অনেক গ্রন্থ এই সূত্র সাহিত্যের নিদর্শন। ইহাতে ছন্দঃ নাই বটে, কিন্তু বর্ণ-সঙ্কেতরূপের দ্বারা বিশদবিষয়কে হৃদয়ে ধারণ করিবার এক অভিনব প্রণালী আবিষ্কৃত হইয়াছিল।

আলোচ্য চিত্রকাব্য রচনার পক্ষে ছন্দঃ ও বর্ণ সংক্ষেপ-কৌশল যে একান্ত উপযোগী তাহা পরে আলোচিত হইবে। ছন্দঃ চিত্রকাব্যের প্রাণস্বরূপ বলিলেও অত্যুক্তি হয় না। সংস্কৃত ছন্দঃ অন্য ভাষার ছন্দের তুলনায় ব্যাপক। ইংরাজী ভাষার ছন্দঃ বিশ্লেষণাত্মক, analytical, আর সংস্কৃত ভাষার ছন্দঃ সংশ্লেষণ মুখে প্রবর্তিত (Synthetical)।

পাঁচটি বা সাতটি প্রায়শঃ সমজাতীয় অবয়ব (Iambic বা Trochaic syllables) লইয়া ইংরাজী ছন্দঃ গঠিত হয়, কিন্তু সংস্কৃত ভাষার ছন্দঃকে প্রায়শঃ সমভাবে ভাগ করা যায় না। দুই চারটি ছন্দঃ আছে যেমন বিদ্যুন্মালা, কন্যা বা তোটক ছন্দঃ যাহাদের বিশ্লেষণ সম্ভবপর হয়, বিদ্যুন্মালা ছন্দের—এক এক চরণ ৮ অক্ষরে এবং সবগুলিই গুরু-স্বরযুক্ত, কন্যা ছন্দঃ ঠিক্ তাহার অর্দ্ধ—অর্থাৎ ৪টি গুরু অক্ষরে এবং তোটককে চারটি সকার অর্থাৎ দুইটি লঘু ও একটি গুরু ( ⏑ ⏑ — )—এইরূপ চারবার আবৃত্তি হইয়া ১২ অক্ষরে এক চরণ হইবে। কিন্তু অধিকাংশ ছন্দে লঘুগুরু উচ্চারণের তারতম্যবৎ স্বরের খেলা—সজ্জিত বর্ণমালাকে আশ্রয় করিয়া চলিয়া যায়। এইরূপ মিলিত স্বরসংহতি—সংশ্লেষণাত্মক।

(৬) জ্যোতিষ—এই শাস্ত্র দ্বারা তিথিনক্ষত্রাদির নিরূপণ, গ্রহচক্রের স্বরূপ জ্ঞান হইয়া থাকে। বৈদিক যাগযজ্ঞাদির কাল নির্ণয়ে এই শাস্ত্রের প্রয়োজন অনুভূত হয়। পরবর্তিকালে জ্যোতিষশাস্ত্রের অনুশীলন উন্নত হইলে ছাত্রদিগকে বুঝাইবার জন্য সূর্য্য, চন্দ্র ও পৃথিবীর অবস্থানও সম্বন্ধাদি প্রদর্শন সময় বহুবিধ ত্রিভুজ, বৃত্ত, চতুর্ভুজ, অর্দ্ধবৃত্ত, তির্য্যাকৃতি প্রভৃতি ক্ষেত্রের অঙ্কন প্রচলিত হইয়াছিল। এই সমস্ত চিত্রাঙ্কন দ্বারা রেখাচিত্রের চর্চ্চা হইত—ইহার পরিচয় পাওয়া যায়। এই রেখাচিত্রজ্ঞানের অনুশীলন হইতে চিত্রকাব্যের অঙ্কন



কল্পনার যে কিয়দংশে উপকার সাধিত হইয়াছে, তাহা মনে করা অযৌক্তিক নহে।*

এই প্রসঙ্গে ইহা বলা যাইতে পারে যে, চিত্রকাব্য সম্পাদনে—শিক্ষাশাস্ত্রের উচ্চারণ-জ্ঞান ব্যাকরণের শব্দসংগঠন-প্রণালী, নিরুক্তের বা অভিধানের শব্দার্থ-ব্যুৎপত্তি, কল্পশাস্ত্রের ও জ্যোতিষশাস্ত্রের অঙ্কন-চাতুরী ও ছন্দোজ্ঞান—এ সমস্ত বিষয়ের একত্র সমাবেশ দেখা যায়।

## চিত্র-কাব্যের স্বরূপ

সাহিত্য-মন্দিরে বাগ্দেবতার অর্চনায় যেমন বহুবিধ গদ্যপদ্য-নিবন্ধ-কুসুমের প্রয়োজন হইত, তেমনই চিত্র-আলিপনার কল্পনাও সমাদৃত ছিল। কাব্য ও চিত্র কলাশাস্ত্রের দুইটি রূপ বিভিন্নভাবে প্রকাশিত হইয়া চিরদিন সুধীগণের চিত্ত আকর্ষণ করিয়া আসিয়াছে। কিন্তু এরূপও দেখা যায় যে, কখনও উভয়টি মিলিত হইয়া বাণীপূজার এক অভিনব উপচার মধ্যে গণিত হইয়াছে।

কবি হইলে যে চিত্রবিদ্যায় নৈপুণ্যলাভ করিতে হইবে, এমন কোন নিয়ম দেখা যায় না। অথবা চিত্রকলায় অভিজ্ঞ হইলে যে তাহাকে কাব্যরচনা করিতে হইবে, তাহারও দৃষ্টান্ত একান্ত বিরল। বরং অকবি চিত্রকরের এবং চিত্রাঙ্কনবিদ্যায় অনভিজ্ঞ কবির সংখ্যাই অধিক। তথাপি উভয়বিধ কলাবিদের চিত্তভূমিগত একটা সৌসাদৃশ্য আছে। বর্ণ ও ছন্দোময় ভাবাভিব্যক্তি হইতেই কাব্যের বিকাশ, রং ও রেখাময় ভাবস্ফুরণ হইতে চিত্র-পরিকল্পনা। উভয়েরই চিত্তবৃত্তি উন্মুখ হয়—সৌন্দর্য্য সৃষ্টির জন্য। এ বিষয়ে দৃষ্টান্ত স্থান অধিকার করিয়া আছেন—কবিসম্রাট্ রবীন্দ্রনাথ। তাঁহার যে লেখনী কবিতা সৃষ্টি করিয়াছে—বর্ণমালা-সংযোগে, সেই লেখনীই মসীরেখাপাতে অপূর্ব ভাবময় চিত্র রচনা করিয়া জগৎকে চমৎকৃত করিয়াছে।

চিত্রভূমি হইতে ভাব-রসের উৎপত্তি হয় বহু প্রকারে। যেমন স্বরগ্রাম সংযোগে সঙ্গীতকলা হইতে শ্রোতার ভাববিশেষের উদয় হয়, আঙ্গিক স্পন্দনময় ভঙ্গি হইতে নৃত্যকলার উদ্ভব হয়, আবার সেই নৃত্যগীত দৃশ্যকাব্যের সহিত মিলিত হইলে অধিকতর সৌন্দর্য্য সৃষ্টি করে, তেমনই কাব্যের সহিত চিত্রের, বর্ণ ও ছন্দোময় পদ্যের সহিত রেখাময় আকার-বিশেষের সংমিশ্রণে যে একটা বৈচিত্র্য সৃষ্টি করিবে, তাহাতে সন্দেহ নাই।

*লীলাবতী নামক জ্যোতিষ গ্রন্থের টীকাকার গণেশ দৈবজ্ঞ তাঁহার মঙ্গলাচরণ শ্লোকে 'বন্ধ' বা 'চিত্র'-অলঙ্কার-বিশেষ প্রদর্শন করিয়াছেন।

আলঙ্কারিকগণ বৈচিত্র্যকেই অলঙ্কার বলিয়াছেন, এজন্য সংস্কৃত সাহিত্যে কাব্য এ চিত্রের মিলনে যে বিচ্ছিত্তি (বৈচিত্র্য) অনুভূত হয়, তাহাকে 'চিত্র'-অলঙ্কার নামে নির্দিষ্ট করিয়াছেন। এই চিত্র-অলঙ্কারের বহুল প্রয়োগে রচিত কাব্যের নাম 'চিত্রকাব্য'।

'পদ্মাদ্যাকারহেতুত্বে বর্ণানাং চিত্রমুচ্যতে' (সাহিত্য দর্পণ)—কবি যদি বর্ণগুলিকে এমনভাবে সাজাইতে পারেন, যাহাতে সেই বর্ণগুলিকে কেন্দ্র করিয়া রেখা টানিলে পদ্ম, খড়্গ বা মৃদঙ্গ আকার উদ্ভূত হয়। এক একটি কল্পিত আকারের উপযোগী করিয়া সজ্জিত ছন্দোবদ্ধ বর্ণগুলির সহিত রেখার মিলনে এক একটি 'চিত্র' নির্মিত হইয়া থাকে। এরূপ চিত্র বহুবিধ হইতে পারে, তাহার বিভিন্ন রূপ বিভিন্ন গ্রন্থে পাওয়া যায়। এই চিত্রগুলির সাধারণতঃ বন্ধচিত্র নামে বা পদ্মবন্ধ খড়্গবন্ধ প্রভৃতি বিশেষ নামেও উল্লিখিত হইয়া থাকে।

## চিত্র শব্দের নানা অর্থ

এইরূপ বর্ণ ও চিত্রের মিলনের চেষ্টা ভারতীয় সংস্কৃত সাহিত্যক্ষেত্রে অন্ততঃ ষষ্ঠ শতাব্দী হইতে আরম্ভ হইয়াছে এবং তদবধি তাহার অনুশীলন বহুকাব্যে স্থান পাইয়াছে। ইহার দ্বারা মনোবিজ্ঞানের একটা রহস্য প্রকাশিত হইয়াছে, কবিতা ও চিত্রবিদ্যা—উভয়ের মধ্যে যে একটা মিতালি আছে, ছন্দোময় বর্ণ-সজ্জা ও রেখাচিত্রের মধ্যে যে পরস্পর সঙ্গতি সম্ভবপর হইতে পারে, এরূপ একটা তত্ত্ব পরিজ্ঞাত হওয়া যায়। প্রাচীন বহু কবির রচনা হইতে এই তত্ত্বটি প্রমাণিত হইবে।

অলঙ্কার শাস্ত্রে দেখা যায় যে, 'চিত্র' নামক অলঙ্কার ব্যতীতও 'চিত্রকাব্য' নামে একটি তৃতীয় শ্রেণীর কাব্যের উল্লেখ আছে।

ধ্বনিকাব্য উত্তম শ্রেণীর, গুণীভূত-ব্যঙ্গ্য-কাব্য হইল দ্বিতীয় শ্রেণীর এবং চিত্রকাব্য তৃতীয় শ্রেণীর, ইহা অধম কাব্য বলিয়াও উল্লিখিত। এই চিত্রকাব্য ও চিত্র-অলঙ্কার-বহুল কাব্য যে এক নহে, ইহা অধিকাংশ আলঙ্কারিকের মত। কিন্তু কেহ কেহ চিত্রকাব্য (তৃতীয় শ্রেণীর) মধ্যেই 'চিত্র অলঙ্কার'কে পরিগণিত করিয়াছেন।

ধ্বনিকাব্যের উৎকর্ষ এই কারণে যে, ইহা পাঠকালে শব্দ সমূহের একটা সাধারণ অর্থ প্রতীত হইবার পর ব্যঞ্জনাশক্তি বলে অপর একটি সুসঙ্গত সুন্দর অর্থ প্রকাশিত হইয়া পড়ে। সেই অর্থই সহৃদয়গণের হৃদয়ে অপূর্ব আনন্দ বিস্তার করে, এজন্যই ধ্বনিকাব্যকে উত্তম কাব্য বলা হয়।



এ বিষয়ে প্রসিদ্ধ উদাহরণ যথা—কোন নানা কুসুম-সুরভিত উদ্যানে এক স্বৈরিণী নারী তাহার গুপ্ত প্রণয়ীর সহিত মিলিত হইত এবং প্রত্যূষকালে ঐ প্রণয়ী সেই উদ্যান হইতে বহির্গত হইত। কিন্তু এক ধার্মিক সাধু প্রভাতে পুষ্পচয়ন করিতে আসায় গুপ্ত প্রণয়ীর বহির্গমনে বাধা ঘটিত। সেই নারী প্রথমে একটা কুকুর রাখিল এবং সাধুকে দেখিবামাত্র কুকুর চীৎকার করিয়া উঠিত। কিন্তু তাহাতেও সাধু পুষ্পচয়ন হইতে নিবৃত্ত হইল না। ক্রমশঃ সাধুর উদ্যানে ভ্রমণ যখন সেই নারীর পক্ষে অসহ্য হইয়া উঠিল, তখন সে একদিন শুনাইল—

নিশ্চিন্ত হইয়া ভ্রম' উদ্যানমাঝারে
সে কুকুর নাই সাধো! মারিয়াছে তাঁ'রে
এক তেজী সিংহ, এই গোদাবরী তটে
কাছ কুঞ্জে বাস করে সে অতি নিকটে॥*

ইহা শ্রবণ করিলে প্রথমে মনে হইবে, সাধুকে উদ্যানে ভ্রমণ করিবার জন্য যেন অভ্যর্থনা করা হইতেছে, কিন্তু একটু বিচার করিলেই বুঝা যায় যে—নিকটস্থিত সিংহ যে কুকুরকে মারিয়াছে, সে সাধুরও ঘাড় ভাঙ্গিবে এইরূপ ভয় দেখাইয়া তাহাকে ভ্রমণ হইতে নিবৃত্ত করিবারই চেষ্টা করা হইতেছে। এই যে দ্বিতীয় অর্থ, ইহাই ধ্বনি। যেখানে এই ধ্বনিই প্রধান, তাহার নাম ধ্বনিকাব্য বা উত্তমকাব্য।

আবার ধ্বনি গৌণ হইয়া যেখানে বাচ্যার্থ প্রধান হয়, তাহার নাম গুণী-ভূতব্যঙ্গ্য। যেমন—

পল্লীর তরুণ নব অশোক মঞ্জরী
করে ল'য়ে আসে, ঐ তরুণী নেহারি,
থমকি দাঁড়াল—তার আনন কমল
মুহূর্তে অমলকান্তি হইল শ্যামল।†

এই কবিতা শ্রবণে যে সাধারণ অর্থটুকু প্রকাশিত হইতেছে, তাহাতেও যে চমৎ-কারিতা আছে, তদপেক্ষা ব্যঞ্জনালভ্য অর্থ অস্ফুট। কেন না, এখানকার ধ্বনি

*মূল প্রাকৃত:— ভম ধম্মিঅ বীসদ্ধো সো সুণও অজ্জ মারিও দেণ।
গোলাণই-কচ্ছকুডঙ্গবাসিণা দরিঅসীহেণ (সা, দ, ৪র্থ পরিচ্ছেদ)
সংস্কৃতানুবাদ:— ভ্রম ধার্মিক বিশ্রব্ধঃ স শুনকোঽদ্য মারিতস্তেন।
গোদাবরী-কচ্ছকুঞ্জ-বাসিনা দৃপ্তসিংহেন॥

† গ্রামতরুণং তরুণ্যা নববঞ্জুলমঞ্জরীসনাথকরম্।
পশ্যন্ত্যা ভবতি মুহুর্মলিনা নিতরাং মুখচ্ছায়া॥ কাব্যপ্রকাশ।

হইতেছে যে, এক গ্রামবাসী তরুণ কোন তরুণীকে যে সময়ে অশোককুঞ্জে যাইবার জন্য সঙ্কেত জানাইয়াছিল—সে সময়ে তরুণীর কার্য্যান্তরের ব্যপদেশে সঙ্কেত প্রত্যাখ্যান করিয়াছিল, তাহার পর হঠাৎ সেই সময়ে তরুণের সহিত দেখা হওয়ায় তাহার মুখকান্তি নিতান্ত মলিন হইয়া পড়িল। এই অর্থটুকু ঐ কবিতার অন্তর্নিহিত, কিন্তু তাহা পরিস্ফুট নহে, এজন্য এরূপ কাব্যকে ধ্বনিকাব্য বলা যায় না, ইহাকে বলে গুণীভূত-ব্যঙ্গ্য।

এইবার তৃতীয় শ্রেণীর কাব্য অলঙ্কারশাস্ত্রে উল্লিখিত হইতে দেখা যায়—তাহার নাম—চিত্রকাব্য।

শব্দচিত্রং বাচ্যচিত্রমব্যঙ্গ্যমবরং স্মৃতম্। (কাব্য প্রকাশ)

এই চিত্রকাব্যও দ্বিবিধ ১ শব্দচিত্র ২ অর্থচিত্র। কিন্তু ইহাতে ব্যঞ্জনালভ্য অর্থ থাকে না ও ইহা বিশদভাবে অর্থপ্রকাশে অসমর্থ বলিয়া ইহা অধম। শব্দচিত্রের উদাহরণ যথা—

স্বচ্ছন্দোচ্ছলদচ্ছ-কচ্ছ-কুহর-চ্ছাতেতরাম্বুচ্ছটা—
মূর্চ্ছন্মোহ-মহর্ষিহর্ষ-বিহিত-স্নানাহ্নিকাহ্নায় বঃ।
ভিদ্যাদুদ্যদুদারদর্দুরদরী-দীর্ঘা দরিদ্রদ্রুম-
দ্রোহোদ্রেকমহোর্মি-মেদুরমদা মন্দাকিনী মন্দতাম্।

(অনুবাদ)

স্বচ্ছন্দে উছলি যার বারি অনিবার
তটগর্ত্তে ছিটাইয়া কণা
বিনাশে মহর্ষিমোহ। স্নানাহ্নিক হর্ষ সহ
সমাপিয়া তাঁরা তৃপ্তমনা॥

উদার দর্দুরবিলে পশি দীর্ঘা হ'য়ে বলে
দ্রুমমূল-ক্রমদ্রোহ করি
উর্মিমদে মত্তা যিনি তোমা' সেই মন্দাকিনী
মন্দভাব নাশুন সত্বরি॥

এ কবিতায় আছে শুধু শব্দচ্ছটা, অনুপ্রাসের আড়ম্বর, কিন্তু কোন রসের বা ভাবের ব্যঞ্জনা নাই, এজন্য এরূপ কাব্যের স্থান নিম্নতম। ইহার নাম শব্দচিত্র। ধ্বনিকার আনন্দবর্দ্ধনও বলিয়াছেন—

রসভাবাদিবিষয়বিবক্ষা-বিরহে সতি।
অলঙ্কার-নিবন্ধো যঃ স চিত্রবিষয়ো মতঃ॥



রস ও ভাব প্রভৃতি বিষয়ে বিবক্ষা না রাখিয়া যে অলঙ্কাররচনা, তাহাই চিত্রকাব্যের বিষয়। সুতরাং শব্দের আড়ম্বর বা অর্থের বাহুল্যযুক্ত কাব্য হইতে যদি রস বা ভাবের উদ্বোধ না হয়, তাহা হইলেই তাহা চিত্রকাব্য মধ্যে গণ্য হইবে।

শব্দাড়ম্বর না থাকিয়া যদি সাধারণ অনুপ্রাসাদি অলঙ্কার থাকে, তাহা হইলেও রসের উদ্বোধক না হইলে, তাহা চিত্রকাব্য বলিয়া গণ্য হইবে। ইহার উদাহরণ যথা—

বিনির্গতং মানদমাত্মমন্দিরাদ্
ভবত্যুপশ্রুত্য যদৃচ্ছয়াপি যম্।
সসম্ভ্রমেন্দ্রদ্রুত-পাতিতার্গলা
নিমীলিতাক্ষীব ভিয়ামরাবতী॥

হয়গ্রীববধ নামক কাব্যে এই কবিতাটি আছে, তাহাতে হয়গ্রীবের নাম শুনিবামাত্র ভয়ে স্বর্গপুরীর অবস্থা কিরূপ হইয়াছিল—তাহাই বর্ণিত হইয়াছে।

অনুবাদ

নিজগৃহ হ'তে হয়েছে বাহির
যদৃচ্ছাক্রমে সেই দৈত্যবীর।
শুনি' ইন্দ্র ত্বরা রোধেন অর্গল
আঁখি মুদি যেন অমরা বিহ্বল।

ইহাতে অর্থের বাহুল্য আছে সত্য, কিন্তু দৈত্যের যদৃচ্ছাক্রমে বাহির হওয়া বর্ণিত থাকায় ইহাতে তাহার বীরত্ব ব্যঞ্জিত হয় নাই। কোন একটি কার্য্যোদ্দেশ্যে হয়গ্রীবের গৃহ হইতে বহির্গত হওয়ার সহিত যুদ্ধযাত্রার কোন সম্বন্ধ পাওয়া যায় না। সুতরাং বীররস বা বীররসের স্থায়ী ভাব উৎসাহেরও কোন সূচনা এখানে নাই। একে ত অমরাপুরী অচেতন, তাহার উপর তাহার নেত্রনিমীলন বর্ণনা যদিও এখানে উৎপ্রেক্ষিত, তাহা হইলেও শ্রোতৃবৃন্দের ইহা রসবোধের অনুকূল নহে প্রত্যুত প্রতিকূল। যে অমরাপুরী সুখের স্থান বলিয়া সামাজিক শ্রোতৃগণের চিরন্তন সংস্কার বদ্ধমূল আছে, তাহার বিরুদ্ধ বর্ণনা শুনিলে রসবোধ ক্ষুণ্ণ হইয়া থাকে।

অলঙ্কারশাস্ত্রপ্রণেতা অপ্পয় দীক্ষিত তাঁহার চিত্র-মীমাংসাগ্রন্থে কাব্যকে তিন ভাগে বিভক্ত করিয়াছেন—ধ্বনি, গুণীভূতব্যঙ্গ্য ও চিত্র। তন্মধ্যে চিত্রকাব্যের স্বরূপ এই ভাবে বর্ণনা করিয়াছেন যে, 'তদব্যঙ্গ্যমপি চারু তচ্চিত্রম্'।

অর্থাৎ ব্যঞ্জনা-বৃত্তি-লভ্য অর্থরহিত হইলেও যাহা রমণীয়, তাহা চিত্রকাব্য; তাহাও আবার তিন প্রকার—শব্দ চিত্র, অর্থচিত্র ও উভয়চিত্র। শব্দচিত্র বিষয়ে তিনি মন্তব্য করিয়াছেন যে, শব্দচিত্র প্রায়শঃ নীরস বলিয়া কবিগণ তাহার তেমন সমাদর করেন না এবং তদ্বিষয়ে বিচারণীয়ও তেমন কিছু নাই, এজন্য শব্দচিত্র অংশ পরিত্যাগ করিয়া অর্থচিত্র বিষয়ে বিশদ মীমাংসা প্রদর্শন করা যাইতেছে। অতঃপর অর্থচিত্র মধ্যে সমস্ত অলঙ্কারকে অন্তর্ভুক্ত করিয়া উপমার অপূর্ব মহিমা কীর্তন করিয়াছেন এবং সেই উপমাই অন্য বহু অলঙ্কারের মূল—ইহাই প্রতিপাদন করিতে চেষ্টা করিয়াছেন,—

তদিদং বিশ্বং চিত্রং ব্রহ্মজ্ঞানাদিবোপমাজ্ঞানাৎ।
জ্ঞাতং ভবতীত্যাদৌ নিরূপ্যতে নিখিল-ভেদ-সহিতা সা ॥

ব্রহ্মজ্ঞান হইতে যেমন এই বিচিত্র বিশ্ব পরিজ্ঞাত হওয়া যায়, তেমনই এক উপমাজ্ঞান হইতে সমস্ত চিত্রকাব্যের স্বরূপ অবগত হওয়া যায়, এজন্য উপমা ও তাহার অবান্তর ভেদ নিরূপিত হইতেছে। অপ্পয়দীক্ষিতের মতে প্রধান ও অপ্রধানভাবে ধ্বনিসম্বন্ধযুক্ত কাব্য ব্যতীত যাবতীয় কবিরচনা চিত্রকাব্য মধ্যে পরিগণিত। ইহাকে অধম কাব্য বলিয়া তিনি হেয় দৃষ্টিতে দেখেন নাই। এ বিষয়ে কাব্যপ্রকাশকারের সিদ্ধান্ত হইতে তাঁহার মতবাদ সম্পূর্ণ বিভিন্ন। পণ্ডিতরাজ জগন্নাথ 'চিত্রমীমাংসাখণ্ডন' নামক গ্রন্থে অপ্পয়দীক্ষিতের মতবাদ অসম্পূর্ণ বলিয়া ঘোষণা করিলেও তাঁহার বিচার হইতে সুস্পষ্ট হয় নাই যে,—চিত্রকাব্যের সীমাবিষয়ে তাঁহার কোন মতভেদ আছে। যে 'চিত্র'-কাব্যের প্রসঙ্গে এই প্রবন্ধের অবতারণা, সেই 'চিত্র' অপ্পয়দীক্ষিতের মতে শব্দচিত্র নামক চিত্রকাব্যেরই অন্তর্ভুক্ত।

কিন্তু কাব্যপ্রকাশকার চিত্রকাব্য মধ্যে যে শব্দচিত্রকে গ্রহণ করিয়াছেন, তাহা হইতে এই প্রবন্ধের বিষয়ীভূত 'চিত্র'কে পৃথক করিয়া রাখিয়াছেন এবং ইহাকে 'চিত্র' নামক অলঙ্কার নামে অভিহিত করিয়াছেন।

তচ্চিত্রং যত্র বর্ণানাং খড়্গাদ্যাকৃতিহেতুতা।

যেখানে বর্ণসমূহ সজ্জিত হইলে খড়্গ, পদ্ম প্রভৃতির আকারকে উদ্ভাসিত করে তাহাই 'চিত্র' অলঙ্কার। তবে, এইরূপ চিত্রকাব্য কষ্টকল্পিত, এই কারণে দিগ্দর্শনের জন্য অল্প উদাহরণ প্রদর্শিত হইল, ইহাই তাঁহার উক্তি।

সাহিত্য-দর্পণকার বিশ্বনাথ চিত্রকাব্য নামে কোন তৃতীয় শ্রেণীর কাব্যের ভেদ স্বীকার করেন নাই। তিনি ধ্বনি ও গুণীভূতব্যঙ্গ্য নামে দ্বিবিধ কাব্য



স্বীকার করিয়াছেন। কারণ, তাঁহার মতে রসই হইল কাব্যের আত্মা, যদি মোটেই রস-সম্পর্ক না থাকে, তাহা হইলে আত্মসম্বন্ধহীন শবদেহের মনুষ্য নামের মত রসহীন শব্দ-সমষ্টির কাব্য নাম প্রদান একান্ত অসঙ্গত। যদি তাহাতে কিঞ্চিৎ রসের অস্তিত্ব স্বীকার করা যায়, তাহা হইলে তাহা একেবারে অব্যঙ্গ্য বা ব্যঞ্জনা-রহিত বলা যায় না। সুতরাং দ্বিতীয় শ্রেণী অর্থাৎ গুণীভূতব্যঙ্গ্যের মধ্যেই পড়িবে।

কাব্যের শ্রেণীভেদ বিষয়ে নানা মত দেখা যায়, এইরূপ রীতি (Style) বিষয়েও মতের পার্থক্য আছে। ভারতের বিভিন্ন প্রদেশে রীতিগত বৈচিত্র্য স্বতঃই উদ্ভূত হইয়াছিল। গৌড়দেশে সমাস বহুল ওজোবর্ণময় রীতির সমাদর ছিল। 'গৌড়েষ্বক্ষরডম্বরঃ' (হর্ষচরিত) এবং দণ্ডীর কাব্যাদর্শে গৌড়ীয় রীতিকে যেরূপ দেখান হইয়াছে, তাহাতে তাঁহার বৈদর্ভী রীতির প্রতি যে অনুরাগ অত্যধিক, ইহাই প্রমাণিত হয়। প্রদেশের স্বতঃস্ফূর্ত ভাব ও রীতির দ্বারা ভাষা প্রভাবিত হওয়া খুবই স্বাভাবিক এবং সেই জন্যই কাব্য-শ্রেণী বিচারেও মতভেদ দেখা যায়।

ধ্বনিকার আনন্দবর্দ্ধনাচার্য্য বলিয়াছেন—

ধ্বন্যাত্মভূতে শৃঙ্গারে যমকাদি-নিবন্ধনম্।
শক্তাবপি প্রমাদিত্বং বিপ্রলম্ভে বিশেষতঃ ॥

ধ্বনির প্রাণ হইল শৃঙ্গাররস, এ রসপূর্ণ রচনায় যমক, চক্রবন্ধ বা শব্দশ্লেষ প্রভৃতির সন্নিবেশ-শক্তি-সত্ত্বেও কবির পক্ষে তাহা প্রমাদ বা অনুচিত কার্য্য। যদি কাহারও অসাধারণ শক্তি থাকে—যদি অকষ্টকল্পিত স্বতঃস্ফূর্ত ভাবে যমকাদি রচনা সম্ভবপর হয়, তাহা হইলেও কবির পক্ষে শৃঙ্গাররসে তাহা প্রযোজ্য নহে। বিশেষতঃ বিপ্রলম্ভশৃঙ্গারে ত' একেবারেই পরিহার করা উচিত। ধ্বনিকারের মতে যমকাদি অলঙ্কার বা চিত্রকাব্য সকল রসরচনার পক্ষে অনুকূল নহে।

অথচ দেখা যায়, আনন্দবর্দ্ধনাচার্য্য স্বয়ং রচনা করিয়াছেন—'দেবীশতকম্' নামক একখানি চিত্র কাব্য। এই দেবীশতকে বহু যমক, অনুলোম-বিলোম-গতি, পদ্মবন্ধ প্রভৃতি বহুবিধ 'চিত্র' অলঙ্কার প্রদর্শিত হইয়াছে।

হেমচন্দ্র তাঁহার কাব্যানুশাসন নামক অলঙ্কার-গ্রন্থে ভট্ট লোল্লটের একটি শ্লোক উদ্ধৃত করিয়া ধ্বনিকারেরই মত সমর্থন করিয়াছেন,—

যমকানুলোম-তদিতরচক্রাদিভিদোঽতিরসবিরোধিনঃ।
অভিমানমাত্রমেতদ্ গড্ডরিকাদিপ্রবাহো বা ॥

যমক, অনুলোম-বিলোম, চক্রবন্ধ প্রভৃতি রসের পরিপন্থী, এইরূপ রচনা কবির রচনা শক্তির অভিমান মাত্র অথবা গড্ডালিকা প্রবাহও বলা যায়। পূর্ব পূর্ব কবিরা যখন এরূপ রচনা করিয়াছেন তখন পরবর্তী কবিরা সেই পথের অন্ধ অনুকরণ করিয়া যাইতেছেন।

রুদ্রটের 'কাব্যালঙ্কার' গ্রন্থের টীকাকার নেমি সাধু বলিয়াছেন—যমক-শ্লেষচিত্রাণি হি সরসে কাব্যে ক্রিয়মাণানি রসখণ্ডনাং কুর্য্যুঃ। বিশেষতস্তু শৃঙ্গারকরুণয়োঃ। কবেঃ কিলৈতানি শক্তিমাত্রং পোষয়ন্তি ন তু রসবত্তাম্। সদুক্তং—যমকানুলোমেত্যাদি। প্রয়োগস্তু তেষাং খণ্ডকাব্যেষু দেবতাস্তুতিষু রণবর্ণনেষু চ॥*

ভাবার্থ এই যে,—যমক, শ্লেষ বা চিত্র অলঙ্কার সরসকাব্যে প্রবেশ করাইলে রসহানি ঘটিবে। বিশেষতঃ শৃঙ্গার ও করুণ রসে। এগুলি কবির শক্তি মাত্রকে পরিপুষ্ট করিতে পারে কিন্তু রসকে পুষ্ট করে না। এই জন্যই রুদ্রটের উক্তি 'যমকানুলোম' ইত্যাদি শ্লোক। তবে এই সকল অলঙ্কারের প্রয়োগ হইবে খণ্ড কাব্যে—দেবতাস্তুতিবিষয়ে এবং যুদ্ধ বর্ণনা বিষয়ে।

এইজন্য বোধ হয় আনন্দবর্দ্ধনাচার্য্য দেবতাস্তুতি বিষয় অবলম্বন করিয়াই 'দেবীশতকম্' গ্রন্থে তাঁহার অসাধারণ যমকাদিরচনার শব্দচাতুরী দেখাইয়াছেন। আলোচ্য চিত্রকাব্যের ইতিহাসের দৃষ্টান্তরূপে এই লেখকের রচিত 'সারস্বত-শতকম্, কতিপয় স্থানে উল্লিখিত হইয়াছে। 'সারস্বতশতকম্'—সরস্বতীদেবতার শতশ্লোকাত্মক একখানি স্তুতি-বিষয়ক খণ্ড কাব্য।

কিরাতার্জুনীয় এবং শিশুপালবধ মহাকাব্যে যে সমস্ত 'চিত্র' অলঙ্কার সন্নিবেশিত হইয়াছে, তাহা রণবর্ণনাপ্রসঙ্গে। পূর্ব পূর্ব কবিগণের প্রদর্শিত দৃষ্টান্ত হইতে ইহাই প্রতিপন্ন হয় যে, চিত্রকাব্য কষ্টকল্পিত (artificial) হইলেও ইহার উপযোগিতা ক্ষেত্রবিশেষে সমর্থিত হইতে কোন বাধা নাই। এজন্য রুদ্রটের অভিপ্রায় ব্যাখ্যা করিয়া নেমিসাধু যে মন্তব্য করিয়াছেন—তাহা সমীচীন। কবিপ্রতিভার বিকাশ যাহাতে সঙ্কুচিত বা রুদ্ধ না হয়, তাহার জন্য সুধীবৃন্দের দৃষ্টি রাখা একান্ত আবশ্যক। প্রাচীন মনীষিগণ এ বিষয়ে অবহিত হইয়াই এরূপ ক্ষেত্রভেদের ব্যবস্থা করিয়াছেন।

এই চিত্রকাব্যের ইতিহাস-গবেষণার সহিত 'সারস্বতশতকম্' নামক সংস্কৃত মৌলিক রচনার সমাবেশ করা হইয়াছে। এই গবেষণার দৃষ্টান্তবোধের সৌকর্য্যার্থ

*Dhvanyāloka—Uddyota II page 47-48, edited by Sri Bishnupada Bhattācārya, M.A., P.R.S., First Edition June 1957.



এবং ইহাতেও যে ধ্বনি বা ব্যঙ্গ্যার্থ সম্ভবপর হইতে পারে ইহা প্রদর্শনের জন্য নবরীতিতে এই চিত্রকাব্যখানি রচিত হইয়াছে। সরস্বতী দেবতার পুজোপ-করণের ক্রমানুরোধে চিত্রগুলি একে একে সজ্জিত হইয়াছে। ৬৬খানি চিত্র-সন্নিবেশে শতশ্লোকে এই কাব্য সমাপ্ত হইয়াছে।

## চিত্রকাব্যের আবির্ভাবকাল ষষ্ঠ-সপ্তম শতাব্দী

দণ্ডী 'চিত্রকাব্য' এই নামটি ব্যবহার না করিলেও শব্দালঙ্কার মধ্যে যমক, গোমূত্রিকাবন্ধ, অর্দ্ধভ্রমক, সর্বতোভদ্র এই কয়টির উল্লেখ ও উদাহরণ প্রদর্শন করিয়াছেন ও যমকের ৬২ প্রকার ভেদ দেখাইয়াছেন। তৎপরে স্বরবর্ণ ও ব্যঞ্জনবর্ণগত বৈচিত্র্য লইয়া বহুবিধ উদাহরণ ও কতিপয় প্রহেলিকার স্বরূপ প্রকাশ করিয়াছেন। অগ্নিপুরাণেও গোমূত্রিকাবন্ধ প্রভৃতির উল্লেখ আছে।

মহাকবি ভারবিকৃত কিরাতার্জুনীয় গ্রন্থে কাব্যাদর্শধৃত গোমূত্রিকাবন্ধ, অর্দ্ধভ্রমক সর্বতোভদ্র ব্যতীত একটি অধিক চিত্র 'চক্রবন্ধ' দেখিতে পাওয়া যায়। সমজাতীয় বর্ণগুলি সজ্জিত হইলে যেমন যমক অনুপ্রাস স্থলে বৈচিত্র্য অনুভূত হয়, তেমনই রেখার সাহায্য গ্রহণ করিয়া যদি চক্রাদি জাতীয় একটি চিত্র সম্ভবপর হয়, তাহা হইলে তাহা যে অধিকতর কৌতুকপ্রদ হইবে, ইহা সহজেই অনুমেয়। অনুপ্রাস ও যমকে যেমন অক্ষরের খেলা, চিত্রকাব্যেও তেমনই অক্ষর ও রেখার সম্মিলিত খেলা—মানুষের কৌতুক উৎপন্ন করে।

মহাকবি ভারবির পর মহাকবি মাঘের শিশুপাল বধে 'মুরজবন্ধ' নামক একটি বন্ধ অধিক দেখা যায়। সর্বত্রই শব্দের বিচিত্র লীলা।

ইদমন্ধন্তমঃ কৃৎস্নং জায়েত ভুবনত্রয়ম্।
যদি শব্দাহ্বয়ং জ্যোতিরাসংসারং ন দীপ্যতে॥ (কাব্যাদর্শ)

(অনুবাদ)

সারা ত্রিভুবন অন্ধ-সমান রহিত আঁধারে ভরা।
যদি না উঠিত শব্দ জ্যোতিঃ সংসার আলো-করা॥

সৌরকিরণ যেমন নৈশতিমির বিদূরিত করিয়া বহির্জগৎকে উদ্ভাসিত করে, তেমনই শব্দময় জ্যোতিঃ মূকতারূপ তমোনাশ করিয়া অন্তর্জগৎকে প্রকাশিত করিয়া থাকে। শব্দসম্পদ্ হইতেই ভাবরাজ্যের পরিচয়, পরকীয় চিত্তবৃত্তির গূঢ় ভাবরাশিকে স্পন্দনময় শব্দই আমাদের নিকট বহন করিয়া আনে।

## চিত্রকাব্যের পূর্ব্বাবস্থা

যদিও আদি কবি বাল্মীকি বা মহাকবি কালিদাস 'চিত্র' অলঙ্কার সৃষ্টি করেন নাই, তথাপি দেখা যায়, বাল্মীকির রামায়ণে স্বাভাবিক, কবিত্বগতির

মধ্যে অনুপ্রাস আত্মপ্রকাশ করিয়াছে। কালিদাসের রঘুবংশেও অক্লেশে বা অল্প ক্লেশে রচিত যমকাবলীর বিকাশ দেখা যায়।*

সংস্কৃত কাব্যে অনুপ্রাস ও যমকের অনুশীলন যে কিরূপ ব্যাপকভাবে দেখা দিয়াছিল, তাহা ভাবিলে বিস্মিত হইতে হয়। দণ্ডীর ৬২ প্রকার যমকের ভেদ পূর্বেই উল্লিখিত হইয়াছে। এরূপ অনুশীলন করিতে করিতে একটা অভিনব বর্ণ সজ্জার আকাঙ্ক্ষা উদিত হওয়া অস্বাভাবিক নহে। প্রথমে সরল রেখা চিত্রের সহিত বর্ণের মিলন করিবার প্রয়াস লক্ষিত হয়। প্রাচীনতম চিত্র গোমূত্রিকাবন্ধ, অর্দ্ধভ্রমক ও সর্বতোভদ্র সরল রেখার অঙ্কনের উপরই প্রতিষ্ঠিত। ক্রমশঃ নানাবিধ বন্ধ-চিত্রের বিকাশ ঘটিয়াছিল।

পূর্বেই বলিয়াছি, সংস্কৃত ভাষার মহিমা অনন্যসাধারণ, সংস্কৃত ভাষাতেই এরূপ যমক অনুপ্রাস বা বন্ধকাব্য সম্ভবপর হয়। বাঙ্গলা ভাষায় কিছু কিছু যমকের বা অনুপ্রাসের দৃষ্টান্ত পাওয়া গেলেও তাহা তেমন প্রভাব বিস্তার করিতে পারে নাই।† কিন্তু মহারাষ্ট্রভাষার কবি 'মোরপন্ত' কৃত রামায়ণে ও মহাভারতে কি অপূর্ব যমকের বিকাশ দেখা যায়, তাহা শ্রবণ করিলে মুগ্ধ হইতে হয়। এই 'মোরপন্ত' কবির জন্যই মনে হয়, মহারাষ্ট্রদেশে দেবী সরস্বতী ময়ূরবাহনা হইয়াছেন। সংস্কৃত ভাষার সহিত মহারাষ্ট্র ভাষার সম্বন্ধ অনেকাংশে নিকটতর বলিয়া অনেক শ্লোক সমান ছন্দে গ্রথিত হইতে পারে। মহারাষ্ট্রভাষায় 'আর্য্যা-ছন্দঃ' বহুল প্রচলিত। কিন্তু বাঙ্গলা ভাষায় সংস্কৃত ছন্দে শ্লোক রচনা কষ্টকর। কারণ, মৌলিক বাঙ্গলার ছন্দঃ ও সংস্কৃত ভাষার ছন্দঃ সমজাতীয় নহে। যদিও বহু কবি তোটক, দোধক বা পঞ্চচামর প্রভৃতি সংস্কৃত ছন্দে অনেক কবিতা রচনা করিয়াছেন, তাহা হইলেও তাহাদিগের হ্রস্বদীর্ঘমাত্রা অনেক স্থলে নির্দোষ নহে। হ্রস্বদীর্ঘের মাত্রা স্থির রাখিয়া শব্দোচ্চারণ বাঙ্গলাভাষার প্রাণ নহে, কিন্তু মহারাষ্ট্র

*চঞ্চচ্চন্দ্রকরস্পর্শহর্ষোন্মীলিততারকা। অহো রাগবতী সন্ধ্যা জহাতি স্বয়মম্বরম্। (রামায়ণ, কিষ্কিন্ধ্যাকাণ্ড ৩০ অঃ ৪৫।) কান্তোপভুক্তালসগামিনীনাং প্রভাতকালেষ্বিব কামিনীনাম্ (ঐ ৫৪)। লোকস্য পাপানি বিনাশয়ন্তং মহোদধিঞ্চাপি সমেধয়ন্তং ভূতানি সর্বাণি বিরাজয়ন্তং দদর্শনীতাংশুমথাভিযান্তম্। হংসো যথা রাজতপঞ্জরস্থঃ সিংহো যথা মন্দরকন্দরস্থঃ। বীরো যথা গর্বিতঃ কুঞ্জরস্থ শ্চন্দ্রোঽপি বভ্রাজ তথাম্বরস্থঃ। (সুন্দরকাণ্ড ৫ সর্গ ৪।) প্রজবতী ভবতীপ্সিতা চমূঃ। যমবতামবতাঞ্চ ধুরি স্থিতঃ। (রঘুবংশ ৯ সর্গ)।

†বাঙ্গলা ভাষায় রচিত একটি যমকের দৃষ্টান্ত বাল্যকালে আমাদের বড়ই কৌতুক উদ্রেক করিত—

> বকী বলে বকা বোকা বকা বলে বকী।
> এইরূপে বকাবকী করে বকাবকি॥



ভাষার হ্রস্বদীর্ঘ উচ্চারণ সংস্কৃত ভাষার অনুরূপ। এজন্য এরূপ দ্বিবিধ ভাষায় রচিত শ্লোক ভাষাশ্লেষ বা ভাষাসম অলঙ্কারের বিষয় হইয়া থাকে।*

কোনরূপ অনুস্বার বিসর্গ যোগাযোগ না করিয়া বাঙ্গলা ও সংস্কৃত ভাষার ছন্দঃ অব্যাহত রাখিয়া সংস্কৃত ও বাঙ্গলায় একরূপ শ্লোক নির্মাণ প্রায়শঃ দেখা যায় না। 'সারস্বতশতকম্' হইতে এরূপ একটি শ্লোক দৃষ্টান্তরূপে উদ্ধৃত করিতেছি—

> তরোজ্জ্বলে শতদলে তব পাদপদ্ম—
> শোভাধরে মধুরিমা ভুবন প্রকাশে।
> উষা যথা কিশলয়ে তব দেবি সন্ধ্যা
> ভাসে চ'খে শশিকলা বিকলা সকাশে।

এই পদ্যটি বাঙ্গলা চতুর্দ্দশপদী ও সংস্কৃত চতুর্দ্দশাক্ষর বসন্ততিলকছন্দে রচিত। কেবলমাত্র 'চ' ও 'খে' এইরূপ পৃথক্ পদ সংস্কৃতে এবং চ'খে এরূপ বাঙ্গলায় একপদ বুঝিতে হইবে।

সংস্কৃত ভাষায় শ্লেষ যমক ও অনুপ্রাসের প্রচুর প্রয়োগ খৃষ্টীয় ষষ্ঠ সপ্তমশতাব্দী হইতে বিকাশ লাভ করে এবং এই যমক-শ্লেষ ও অনুপ্রাস-অলঙ্কার শব্দচিত্র মধ্যে গণ্য হইয়া বন্ধকাব্যের পূর্বাবস্থা সূচনা করে।

মানবচিত্ত চাহে বৈচিত্র্য। এই বৈচিত্র্য-সৃষ্টির কৌতুকাবহ প্রেরণায় চিত্রকাব্য ক্রমশঃ বিস্তার লাভ করিতে লাগিল।

খৃষ্টীয় নবমশতাব্দীর প্রসিদ্ধ আলঙ্কারিক আনন্দবর্দ্ধনাচার্য্য (যিনি ধ্বন্যালোক-প্রণেতা) তাঁহার প্রণীত 'দেবীশতকম্' নামক একখানি দেবীস্তুতিবিষয়ক শতশ্লোকাত্মক খণ্ডকাব্যে যমক-অনুপ্রাস-অনুলোম-প্রতিলোমগতি-যুক্ত শ্লোক প্রভৃতি রচনায় অসাধারণ পাণ্ডিত্য প্রদর্শন করিয়াছেন। তিনি সর্বতোভদ্র, অর্দ্ধভ্রমক, মুরজবন্ধ, গোমূত্রিকাবন্ধ ও একটি অষ্টদলপদ্মবন্ধ দেখাইয়াছিলেন। গোমূত্রিকাবন্ধ হইতে দুইটি অবান্তর বন্ধ কিরূপে উৎপন্ন হইতে পারে, তাহারও কৌশল প্রদর্শন করিয়াছেন। গোমূত্রিকাবন্ধ দুইটি পাশাপাশি সাজাইয়া করিলে 'জালবন্ধ' এবং গোমূত্রিকাবন্ধের প্রথম ও শেষ বর্ণ বিচ্ছিন্ন করিয়া অনুষ্টুপ্ ছন্দের মধ্যবর্তী ছয়টি বর্ণ সমানভাবে সাজাইলে তাহা 'তূণবন্ধ' হইবে। ('সারস্বতশতকম্' দ্রষ্টব্য।)

*যদপে হ্রুকঃ বপ্নে তবৎ সমানংগমাগমাযযপে।
হর বহলরণং তং চিত্তমোহনবলয় উমে সহসা॥
('দেবীশতকম্' হইতে সাহিত্যদর্পণে উদ্ধৃত)

যদিও আনন্দবর্দ্ধনাচার্য ধ্বনিবাদের প্রতিষ্ঠাতা এবং চিত্রকাব্যের প্রতি তাঁহার বিশেষ পক্ষপাত ছিল না,* তথাপি তিনি 'দেবীশতকম্‌' রচনা করিয়া চিত্রকাব্যের গৌরব বর্দ্ধন করিয়া গিয়াছেন।

অতঃপর দেখা যায় ভোজরাজের সরস্বতী-কণ্ঠাভরণ নামক অলঙ্কার-গ্রন্থে বহুবিধ চিত্রের সন্ধান দেওয়া হইয়াছে। এই সময়ে যমক অনুপ্রাস প্রভৃতির অনুশীলন উচ্চশিখরে আরোহণ করে। তাই ভোজরাজ বলিয়াছেন,—

উপমাদিবিমুক্তাপি রাজতে কাব্যপদ্ধতিঃ।
যদ্যনুপ্রাসলেশোঽপি হন্ত তত্র নিবেশ্যতে।
কুণ্ডলাদিবিমুক্তাপি কান্তা কিমপি শোভতে।
কুঙ্কুমেনাঙ্গরাগশ্চেৎ সর্বাঙ্গীণঃ প্রযুজ্যতে॥

(অনুবাদ)

উপমাদিহীনা হ'লেও ত' দীনা
নহে সে অমরবাণী।
যদি অনুপ্রাস মধুর বিন্যাস
লেশতঃ করিতে জানি।
কুণ্ডলাদি নানা আভরণ বিনা
হয় না কি বধূশোভা
কুঙ্কুমরাগে যদি তার আগে
সকল অঙ্গে আভা।

আনন্দবর্দ্ধনাচার্য্যের বিপরীত সিদ্ধান্ত ভোজরাজের। তিনি (ভোজরা
চিত্র অলঙ্কারের একান্ত সমর্থক। ভোজরাজ চিত্র অলঙ্কারকে ছয় ভা
বিভক্ত করিয়াছেন—

(১) বর্ণচিত্র (২) স্থানচিত্র (৩) স্বরচিত্র (৪) আকার চিত্র (৫) গতিচি
এবং (৬) বন্ধচিত্র। (১) বর্ণচিত্রের বর্ণশব্দ দ্বারা ব্যঞ্জনবর্ণ গ্রহণ করিয়া
কেন না, পৃথক্‌ভাবে স্বর-চিত্রের কথা আছে। এই ব্যঞ্জনবর্ণ-চিত্র এ
দুইটি, তিনটি বা চারিটি-মাত্র ব্যঞ্জন-বর্ণ ব্যবহারে শ্লোকরচনা সম্ভবপর হ
তাহা বর্ণচিত্র। (২) ব্যঞ্জন বর্ণের উচ্চারণস্থান অনেক কিন্তু তন্মধ্যে তা
মূর্দ্ধন্য বা ওষ্ঠ্যবর্ণ একেবারে বর্জন করিয়া কবিতা রচনার নাম স্থান-চি

*যমকাদি-নিবন্ধেষু পৃথক্‌ যত্নোঽস্য জায়তে।
শক্তস্যাপি রসাঙ্গত্বং তস্মাদেষাং ন বিদ্যতে।



(৩) এক প্রকার দ্বি-প্রকার বা তিন প্রকার স্বরমাত্র ব্যবহারে অথবা সর্বপ্রকার স্বরবর্ণের প্রয়োগ একটি শ্লোকে দেখাইয়া কবিত্ব প্রকাশের নাম স্বরচিত্র। আধুনিক দৃষ্টিতে এই সকল চিত্রের চিত্তাকর্ষকতা স্বীকৃত হয় না। (৪) আকার-চিত্র মধ্যে পদ্মবন্ধের সন্ধান পাওয়া যায়। এক প্রকার নহে, ছয় প্রকার পদ্মবন্ধ প্রদর্শিত হইয়াছে। প্রথম পদ্মবন্ধটি 'দেবীশতকম্‌' হইতে উদ্ধৃত। ভোজরাজের বৈশিষ্ট্য এই যে, প্রত্যেক পদ্মবন্ধের শ্লোকের সঙ্গে ইহার নিয়মও প্রদর্শিত হইয়াছে। ইহাতে অষ্টদলপদ্ম তিনপ্রকার, চতুর্দ্দলপদ্ম, ষোড়শদলপদ্ম এবং 'রাজশেখর-কমল' এই নামাঙ্কিত একটি কঠিনাকৃতি অষ্টদলপদ্ম প্রদর্শিত হইয়াছে। অতঃপর চক্র-চিত্র প্রদর্শিত হইয়াছে। তৎপরে (৫) গতিচিত্র —গত-প্রত্যাগত প্রভৃতি কয়েকটি চিত্র প্রকাশ করা হইয়াছে—এই গতিচিত্র মধ্যে—অর্দ্ধভ্রমক ও সর্বতোভদ্র এবং তুরঙ্গপদ গৃহীত হইয়াছে। অনুলোম গতিতে শ্লোকের বর্ণগুলি পাঠ করিতে করিতে একচরণ বা দুই চরণ এমন কি একটি সমস্ত শ্লোক শেষ হইলে—পুনরায় সেই অন্তিমবর্ণ হইতে বিপরীত গতিতে পড়িয়া গেলে শ্লোকাংশ পূর্ণ হইবে, কিংবা আর একটি নূতন শ্লোক রচিত হইবে। এই অনুলোম-বিলোম-গতি কাব্য বহুরূপে দেখা যায়। দেবীশতকে বড় বড় শ্লোক এই ভাবে রচিত হইয়াছে। পরবর্ত্তিকালে রামকৃষ্ণ-বিলোম-কাব্য ইহার একটি উজ্জ্বল দৃষ্টান্ত, বাম দিক হইতে পড়িয়া গেলে রামচরিত্র আর দক্ষিণ দিক হইতে বামদিকে পাঠ করিলে কৃষ্ণচরিত্র বর্ণিত হইবে। শ্লোকগুলির অর্দ্ধচরণ পাঠ করিলে তাহার বিপরীত গতিতে পাওয়া যাইবে বাঁকী অর্দ্ধচরণ, এই ভাবে ৩৮টি কবিতায় এই কাব্য সমাপ্ত হইয়াছে॥

অতঃপর ভোজরাজ ৬ বন্ধচিত্র দেখাইয়াছেন—চক্রবন্ধ, শরবন্ধ, ব্যোমবন্ধ, মুরজবন্ধ গোমূত্রিকাবন্ধ এবং গোমূত্রিকা-ধেনুবন্ধ। গোমূত্রিকাধেনুবন্ধের বিশেষত্ব এই বন্ধের মধ্য হইতে নিয়মমত অক্ষর সংগ্রহ করিলে ইহা শ্লোক-বৎস প্রসব করিবে। এইরূপ শতধেনু, সহস্র-ধেনু, অযুত-ধেনু, লক্ষধেনু, কোটি-ধেনু ও শেষে কামধেনু-বন্ধ প্রদর্শিত হইয়াছে। এই সকল ধেনুবন্ধ হইতে শতসহস্র অন্য শ্লোক-বৎস নির্গত হইতে পারে।

খৃষ্টীয় চতুর্দ্দশ শতাব্দীতে রচিত 'কাব্য পরীক্ষা' নামক অলঙ্কার গ্রন্থে গ্রন্থকার শ্রীবৎস-লাঞ্ছন ভট্টাচার্য্য চিত্র অলঙ্কার মধ্যে পদ্মবন্ধ ও সর্বতোভদ্র এই দুইটি উদাহরণ দেখাইয়াছেন। আনুমানিক খৃষ্টীয় সপ্তদশ শতাব্দীতে কাশ্মীরদেশীয় অবতার নামক কবি 'ঈশ্বরশতকম্‌' প্রণয়ন করেন। ইহাতে মহাদেবের মহিমা বর্ণনা প্রসঙ্গে নানা বন্ধকাব্যের অবতারণা করিয়াছেন। এই 'ঈশ্বরশতকম্‌' আনন্দবর্দ্ধনাচার্য্য-প্রণীত 'দেবীশতকম্‌'এর অনুকরণে রচিত হইলেও বন্ধ-

বৈচিত্র্যে অধিকতর সমৃদ্ধিশালী। তবে, ভাষার সরলতা ও মধুরতা ইহাতে হ্রাস পাইয়াছে। শুধু পূর্বানুসৃত-পন্থা অবলম্বনে তিনি রচনা সমাপ্ত করেন নাই, পরন্তু বহুবিধ নূতন আকার-চিত্র আবিষ্কার করিয়াছেন। এমন কি, পদ্মবন্ধের পরই এক অভিনব 'মহাদেববন্ধ' রচনা করিয়াছেন। ঈশ্বর শব্দের অর্থ মহাদেব বলিয়াই মহাদেববন্ধের প্রয়োজন কবিহৃদয়ে উদ্বুদ্ধ হইয়াছে। ইহা ঈশ্বরশতক ভিন্ন অন্য কোন কাব্যে দেখা যায় নাই বা সম্ভাবনাও করা যায় না। কোন আলঙ্কারিক গ্রন্থেও দেবতামূর্তি লইয়া কোন বন্ধের বিবরণ পাই নাই। দুঃখের বিষয় এই যে,—এই মহাদেববন্ধের অঙ্কন যে কিরূপ হইবে, তাহার কোন সঙ্কেত প্রদত্ত হয় নাই।

এ গ্রন্থে প্রচলিত যমক ও অনুপ্রাসের যথেষ্ট সম্পদ্ বিকাশলাভ করিয়াছে, ইহার সহিত সর্বতোভদ্র গোমূত্রিকা, মুরজ, পদ্মবন্ধ, বজ্র-ত্রিশূল-পরশু-গদা-ক্ষুরিকা-তূণ-চক্র-খড়্গ, মুষল, ধনুঃশর, ডমরু, হল, নন্দিকাবর্ত্ত, কুসুমোচ্চয়, কাঞ্চী, অশ্বপদ ও গজপদ এবং ছত্রবন্ধ কোথায়ও এককরূপে কোথায়ও বা একাধিক প্রকারে সন্নিবেশিত হইয়াছে।

মহাদেবের অঙ্গভূষণ বা ধারণীয় অস্ত্রগুলি লইয়া বন্ধচিত্র উক্ত গ্রন্থে উপেক্ষিত হয় নাই। কিন্তু এই বন্ধগুলি কি নিয়মে রচিত, তাহার কোন উল্লেখ নাই। মূল-গ্রন্থের সহিত স্বরচিত টীকা যোজিত হইলেও কবি বন্ধনচিত্রের নিয়ম বিষয়ে কোনরূপ বিচার প্রকট করেন নাই। পরবর্ত্তিকালে সর্পবন্ধ প্রচলিত হইলেও ঈশ্বরশতকে তাহার কোন দৃষ্টান্ত প্রদর্শিত হয় নাই, অথচ মহাদেবের সহিত সর্পের সম্বন্ধ অপরিহার্যরূপেই চিন্তনীয়।

মনে হয় সর্পবন্ধের জটিল অঙ্কন তখনও আবিষ্কৃত হয় নাই। চিত্রের যত বৈচিত্র্যবৃদ্ধি করা যাইবে, অঙ্কনের জটিলতা ততই অনুভব হইবে। ইহা বলাই বাহুল্য যে, কবিচিত্তে অঙ্কনবিদ্যার প্রভাব ও শক্তি অনুসারে বন্ধচিত্রের বিকাশবৈচিত্র্য সম্ভবপর হইয়া থাকে।

খৃষ্টীয় ষোড়শ শতাব্দীতে কবিকর্ণপূর-রচিত 'অলঙ্কার-কৌস্তভ' নামক অলঙ্কার গ্রন্থে অনেকগুলি বন্ধচিত্রের পরিচয় পাওয়া যায়। অলঙ্কার-কৌস্তভ গ্রন্থের বিশেষত্ব এই যে—ইহাতে যতগুলি শ্লোক দৃষ্টান্তরূপে প্রদর্শিত হইয়াছে—সে সমস্তই কবিকর্ণপূরের স্বরচিত। সরস্বতীকণ্ঠাভরণে—অধিকাংশ শ্লোকই মহাকবিদিগের রচনা হইতে উদ্ধৃত—সঙ্কলিত। অলঙ্কার-কৌস্তভে—সমস্তই স্বরচিত। এই গ্রন্থে মুরজবন্ধ, সর্বতোভদ্র, গোমূত্রিকাবন্ধ, পতাকাবন্ধ ছত্রবন্ধ, দ্বিবিধ শার্ঙ্গবন্ধ প্রভৃতি বন্ধচিত্র সন্নিবিষ্ট হইয়াছে।

অনুসন্ধানে জানা যায় যে, এই বন্ধচিত্র সমগ্র ভারতে নানাভাবে প্রভাব বিস্তার করিয়াছিল এমন কি 'লীলাবতী' নামক জ্যোতিষ-গ্রন্থের বুদ্ধিবিলাসিনী



নামক টীকা-প্রণেতা গণেশ দৈবজ্ঞ তাঁহার মঙ্গলাচরণ শ্লোকগুলির মধ্যেও একটি পদ্মবন্ধ নিবেশ করিয়াছেন। বন্ধকাব্যের যে অসাধারণ প্রভাব ইহা হইতেই উপলব্ধি করা যায়।*

দাক্ষিণাত্যের কবিগণও বন্ধকাব্যের অনুরাগী। বেঙ্কটেশ্বরের 'চিত্রবন্ধ-রামায়ণ' নামক কাব্যখানিতে বহুবিধ চিত্র আছে। কঙ্কণ-বন্ধ, ছত্রবন্ধ আন্দোলিকা-বন্ধ প্রভৃতি। বেঙ্কটাচার্য্য প্রণীত 'কমলমালিকাস্তোত্র' নামক কাব্যে এক অভিনব 'পদ্মমালাবন্ধ' নিবদ্ধ হইয়াছে। এই পদ্মমালাবন্ধে ২৫টি পদ্মের সমষ্টি অঙ্কিত হইবে। ইহাও একটি দুষ্কর বন্ধ।

কবি বেঙ্কটেশ্বরের 'রামচন্দ্রোদয়'-কাব্যে 'কঙ্কণবন্ধ' নামক এক বিচিত্র বন্ধ আছে। এবং কবি কৃষ্ণমূর্ত্তিকৃত কঙ্কণবন্ধ-রামায়ণ নামে একটি শ্লোক আছে, যাহা হইতে ১২৮ প্রকার শ্লোক পাওয়া যায়। কঙ্কণ—নারীদিগের হস্তের অলঙ্কার 'বলয়' নামে প্রসিদ্ধ। এই গোলাকৃতি অলঙ্কার-চিত্রে বত্রিশটি অক্ষরের একটি শ্লোক এমনভাবে সাজান হয় যে, যে কোন একটি স্থান হইতে পাঠ করিয়া একবার সেই বৃত্তটি ঘুরিয়া আসিলেই একটি শ্লোক হইবে। ছন্দঃটিও সেইভাবে নির্বাচন করিতে হয়, সমস্ত গুরু অক্ষরের ছন্দঃ—(কন্যা, বিদ্যুন্মালা) চাই, কেন না দক্ষিণাবর্ত্তে বা বামাবর্ত্তে প্রথম বা দ্বিতীয়াদি অক্ষর হইতে আরম্ভ করিয়া পর পর অক্ষর পাঠ করিয়া গেলেই এক একটি বিভিন্ন অর্থের শ্লোক হইবে। এই কঙ্কণবন্ধ অবশ্যই দুর্বোধ্য, সন্দেহ নাই।** কিন্তু কবির অসাধারণ শক্তির পরিচায়ক ইহাও স্বীকার করিতে হইবে।

এই সমস্ত আলোচনা হইতে দেখা যায় যে, প্রথমে সরল রেখার অঙ্কন হইতেই বন্ধচিত্রের বিকাশ হয়। অর্দ্ধভ্রমক, সর্বতোভদ্র, মুরজবন্ধ—এগুলি সরল রেখার কার্য্য। মহাকবি ভারবির চক্রবন্ধটি—একটি বৃত্ত ও সরল রেখার অঙ্কন।

খৃষ্টীয় নবম শতাব্দীতে 'দেবীশতকম্'-এ প্রথম বক্ররেখাময় পদ্মবন্ধের সন্ধান পাওয়া যায়। এই পদ্মবন্ধের আবিষ্কারের পর সরস্বতী-কণ্ঠাভরণে বহুবিধ পদ্মবন্ধ ও অন্য চক্ররেখাচিত্র এবং জটিল বন্ধচিত্রের দৃষ্টান্ত দেখা যায়। 'ঈশ্বরশতকম্' গ্রন্থে বহু প্রকার বন্ধ দৃষ্ট হয়। পরে পদ্মমালিকাস্তোত্রের পদ্মমালাবন্ধ, কঙ্কণ-বন্ধ, আন্দোলিকা-বন্ধ, ছত্রবন্ধ এবং পরবর্ত্তিকালে সর্পবন্ধ, মুরজবন্ধ প্রভৃতি বহুবিধ বক্ররেখার অঙ্কন বহু কাব্যে বিকশিত হইয়াছে। এই

*শরণ্যং হরাধীশ শরীরাম্বরবাশ।
শরবাবাব পাপাপ শপাপহৃদি জাবশ॥

**কঙ্কণ বন্ধ—রামায়ণের শ্লোকটি এই,—
রাধানাথা ভাবাধারা চারাধারা গোপাধারা।
ধারাধারা ভীরাকারা পারাধারা শীতাধারা॥ (বিদ্যুন্মালা ছন্দঃ)

সকল প্রসিদ্ধ গ্রন্থ ব্যতীত বহু চিত্রকাব্য বহুভাবে আত্মপ্রকাশ করিয়াছে, কিন্তু সেই সমুস্ত গ্রন্থের উল্লেখ সম্ভবপর নহে।

### বন্ধ কাব্যের রচনা প্রণালী

বন্ধকাব্যের রচনা প্রণালী সম্বন্ধে কোন বিস্তৃত নির্দেশ পাওয়া যায় না। কাব্যাদর্শে উক্ত হইয়াছে—'অর্দ্ধাবৃত্তিভ্রমণং নাম শ্লোকার্দ্ধভ্রমণং যদি'।
তদিষ্টং সর্বতোভদ্রং সর্বতো ভ্রমণং যদি ॥

শ্লোকের অর্দ্ধ ভাগের ভ্রমণ হইলে তাহার নাম অর্দ্ধ ভ্রমক, আর যদি সমস্ত শ্লোকের ভ্রমণ সম্ভবপর হয়, তাহা হইলে তাহার নাম সর্ব তোভদ্র।

এইরূপ নির্দেশ অস্পষ্ট বলিয়া মল্লিনাথ—তাঁহার শিশুপালবধ কাব্যের টীকায় লিখিয়াছেন—'উদ্ধারস্তু চতুঃষষ্টিকোষ্ঠে চতুরশ্রবন্ধে ক্রমেণাদ্যপঙ্‌ক্তি চতুষ্টয়ে পাদচতুষ্কং বিলিখ্যানন্তরং পঙ্‌ক্তি-চতুষ্টয়েঽপ্যধঃ-ক্রমেণ পাদচতুষ্টয়-লেখনে প্রথমাসু চতসৃষু প্রথমপাদঃ সর্বতো বাচ্যতে। এবং দ্বিতীয়াদিষু দ্বিতীয় ইত্যাদি। ইহার অর্থ এই যে চৌষট্টি-ঘরা একটা দাবার ছকের মত ছক আঁকিয়া ক্রমে প্রথম চার পঙ্‌ক্তিতে চার চরণ লিখিবে, তাহার পরের চার পঙ্‌ক্তিতে চতুর্থ চরণ তৃতীয় চরণ এই ক্রমে চার চরণ লিখিবে। প্রথম চার পঙক্তিতে প্রথম চরণ সব দিক্ দিয়াই পড়া যাইবে, এইরূপ দ্বিতীয়াদি পঙ্‌ক্তিতে দ্বিতীয় চরণ ইত্যাদি। 'সারস্বতশতকম্' হইতে দৃষ্টান্ত দেখাইতেছি।—

| | ১ | ২ | ৩ | ৪ | ৪ | ৩ | ২ | ১ |
|---|---|---|---|---|---|---|---|---|
| ১ | মা | য়া | সা | র | র | সা | য়া | মা |
| ২ | যা | জ | পা | ক্ষ | ক্ষ | পা | জ | য়া |
| ৩ | সা | পা | শ | দে | দে | শ | পা | সা |
| ৪ | র | ক্ষ | দে | বি | বি | দে | ক্ষ | র |
| ৪ | র | ক্ষ | দে | বি | বি | দে | ক্ষ | র |
| ৩ | সা | পা | শ | দে | দে | শ | পা | সা |
| ২ | যা | জ | পা | ক্ষ | ক্ষ | পা | জ | য়া |
| ১ | মা | য়া | সা | র | র | সা | য়া | মা |

১ শ্লোকটি এই,
মায়াসাররসায়ামা
যা জপাক্ষক্ষপাজয়া।
সা পাশদে দেশপাসা
রক্ষ দেবি বিদে ক্ষর

(অনুবাদ)

মায়া আর সৌন্দর্যে ব্যা[illegible]
যিনি সদা
অজ্ঞানরজনী যিনি
অজপা বিশদা। ১
সেই তুমি অধিষ্ঠানে দেশ রক্ষা কর,
(তব) পাশচ্ছেদিনি মা জ্ঞানসুধা ক্ষর।



অর্দ্ধভ্রমকে চতুর্দিকে অক্ষর ঘুরিবে না, মাত্র দুই দিকে চারিটি চরণই পাওয়া যাইবে।

গোমূত্রিকাবন্ধের নিয়ম—
বর্ণানামেকরূপত্বং যদ্যেকান্তরমর্দ্ধয়োঃ।
গোমূত্রিকেতি তৎপ্রাহুর্দুষ্করং তদ্বিদো বিদুঃ ॥

বর্ণগুলি যদি একটির অন্তর অপর চরণের বর্ণসহ সমান হয়, তাহা হইলে তাহার নাম গোমূত্রিকা, ইহা দুষ্কর বলিয়া কথিত।

মল্লিনাথ ইহার ব্যাখ্যায় লিখিতেছেন—'ষোড়শকোষ্ঠদ্বয়ে পঙ্‌ক্তিদ্বয়েঽর্দ্ধদ্বয়ং ক্রমেণ বিলিখ্য একান্তরবিনিময়েন বাচনে শ্লোকনিষ্পত্তিরিত্যুদ্ধারঃ। অর্থাৎ ষোলটি ঘর কাটিয়া তাহার দুই পঙ্‌ক্তিকে শ্লোকের চরণ দ্বয় একটি অক্ষর অন্তর সমান অক্ষর বিনিময় করিয়া পাঠ করিলে শ্লোক নিষ্পত্তি হইবে। যথা—'সারস্বতশতকম্'—২১ চিত্র সংখ্যা দ্রষ্টব্য।

শ্লোকটি এই—
হিমস্তোমসমা সোমকোমলা পাপতাপহা।
হিতা স্তোতুঃ সদা সোঢ়কোকিলালাপচাপলা।

অনুবাদ

হিমরাশি-মত শুভ্রবরণা কোমলা চন্দ্রসমা।
পাপতাপহরা স্তব-কারিজনে মঙ্গল কর মা ॥
মধুঋতু যবে নামিছে ধরায় তখনই তোমার আসা
সহিছ পিকের চপল আলাপ, (এত জীবে ভালবাসা ॥)

মল্লিনাথ কিরাতার্জুনীয় গ্রন্থের ১৫ সর্গের ১০ শ্লোকের টীকায় লিখিয়াছেন—বলয়োঃ ডলয়োস্তদ্বজ্জয়োর্বয়োরপি। শসয়োর্ণনয়োশ্চান্তে সবিসর্গাবিসর্গয়োঃ। সবিন্দুকাবিন্দুকয়োঃ স্যাদভেদেন কল্পনম্।

সাহিত্যদর্পণে উদ্ধৃত হইয়াছে—যমকাদৌ ভবেদৈক্যং ডলোরলোর্ববোস্তথা মল্লিনাথ কিরাতার্জুনীয় (১৫ সর্গের) ১৪ শ্লোকে একাক্ষর শ্লোকের অন্তিম হলন্ত তকার যে দোষাবহ নহে, অর্থাৎ একাক্ষরত্ব ভঙ্গ হয় নাই, তাহার প্রমাণ দিয়াছেন—অন্ত্যতকারস্তু ন দোষাবহঃ, নান্ত্যবর্ণস্থ ভেদক ইত্যভানুজ্ঞানাৎ।

এই সকল প্রমাণ হইতে প্রতিপন্ন হয় যে—যমকাদি কাব্যে র ও ল, ড ও ল, জ ও য, বর্গীয় ব ও অন্তস্থ ব, শ ও স, ন ও ন (মতান্তরে ণ ও ন) বিসর্গযুক্ত

ও বিসর্গশূন্য, অনুস্বার-যুক্ত ও অনুস্বার-হীন —বর্ণ অভিন্নরূপে চিন্তনীয়। শেষের কোন হলন্ত বর্ণ থাকিলে তাহাও অন্য বর্ণরূপে গণনীয় নহে। যে বর্ণের শেষে হলন্ত বর্ণ থাকিবে, তাহা পূর্ববর্ণের সহিত একরূপেই গ্রহণ করা যাইবে।

মল্লিনাথ মুরজবন্ধ সম্বন্ধে 'শিশুপালবধম্' গ্রন্থের ১৯ সর্গের ২৯ শ্লোকের টীকায় লিখিয়াছেন—

তির্যাগ্ রেখা লিখেৎ পঞ্চ নবোর্দ্ধ্বাঞ্চ পঙ্ক্তয়ঃ।
অষ্টকোষ্ঠাশ্চতস্রঃ স্যুস্তত্র শ্লোকং লিখেৎ ক্রমাৎ॥
তস্মাদ্যদ্বিত্রিতুর্যাস্যু তুর্যত্রিদ্ব্যাদ্যপঙ্ক্তিষু।
আদ্যদ্বিত্রিচতুঃ-পঞ্চষট্-সপ্তাষ্টমকোষ্ঠগঃ॥
দৃশ্যতে প্রথমঃ পাদশ্চতুর্থশ্চৈবমেব হি।
চতুর্থ পঙ্ক্তি-প্রাথম্যাৎ প্রথমাবধি-বীক্ষণাৎ॥
দ্বিতীয়াদ্যাদ্যদ্বিত্র্যোদ্বিতুর্যো ত্রিতুরীয়কে।
তুর্যদ্বিত্র্যোস্তৃতীয়াদ্যো দ্রষ্টব্যোঽঙ্ঘ্রিষু-দ্বিতীয়কঃ॥
তৃতীয়োঽঙ্ঘ্রিষু দ্বিতীয়াদ্যো আদ্যসপ্তম-ষষ্ঠয়োঃ।
দ্বিত্রিপঞ্চমযোস্তুর্যাষষ্ঠসপ্তময়োঃ ক্রমাৎ॥
তৃতীয়াদ্যো চ লক্ষ্যোহয়মথান্যঃক্রম উচ্যতে।
আদ্যান্ত্য-যুগ্ময়োঃ পঙ্ক্ত্যোশ্চিন্ত্যো গোমূত্রিকাক্রমঃ॥
কৃষৈকঃ দ্বিতীয়ং যে চ দ্বয়মেকমিতি ক্রমাৎ।
যথা দ্বিতীয়মেকঞ্চ দ্বয়মেকং দ্বয়ং পুনঃ॥
স্বপঙ্ক্তিপ্রক্রমাদেব বিন্যাসদ্বিতীয়ং ভবেৎ।
যথা প্রথমতুর্যাঙ্ঘ্রী স্বপঙ্ক্ত্যোস্তদনুক্রমাৎ॥
দ্বিতীয়োঽঙ্ঘ্রিষু দ্বিতীয়স্যাঃ ক্রমাদাদ্যচতুষ্টয়ে।
ব্যুৎক্রমাচ্চ তৃতীয়স্যামাদ্যমেব চতুষ্টয়ে॥
ব্যুৎক্রমেণ দ্বিতীয়স্যাঃ তৃতীয়স্যাঃ ক্রমেণ চ।
দ্রষ্টব্যো হি তৃতীয়োঽঙ্ঘ্রিরন্ত্য-কোষ্ঠচতুষ্টয়ে॥
বিন্যাসভেদাস্ত্বন্যোঽপি সম্ভবে বহবোঽত্র হি।
বিস্তরাত্তু ন লিখ্যন্তে স্বয়মূহ্যা বিচক্ষণৈঃ॥

পাঁচটি আড়া-আড়ি রেখা অঙ্কিত করিবে, তাহাতে ৯টি উর্দ্ধ রেখা টানিবে, তাহার ফলে লম্বালম্বি আটটি পঙ্ক্তি ও আড়াআড়ি ৪টি ঘর হইবে, তাহাতে শ্লোকটি চরণ-ক্রমে লিখিবে। প্রথম, দ্বিতীয়, তৃতীয় ও চতুর্থ এবং চতুর্থ, তৃতীয়, দ্বিতীয় ও প্রথম—এই আটটি পঙ্ক্তিতে প্রথম, দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ,



পঞ্চম, ষষ্ঠ, সপ্তম ও অষ্টম ঘরে প্রথম চরণ ও চতুর্থ চরণ দেখা যাইবে। এই ভাবে বহুবিধ মুরজবন্ধের অঙ্কণ প্রণালী এই শ্লোকগুলিতে বলা হইয়াছে।

পরবর্তিকালে মুরজবন্ধের অস্তিত্ব প্রায় সকল চিত্রকাব্যেই পাওয়া যায়। কাব্যাদর্শে ও কিরাতার্জুনীয়ে মুরজবন্ধ সম্বন্ধে কোন উল্লেখ নাই। সম্ভবতঃ তখনও ইহা আবিষ্কৃত হয় নাই।

সরস্বতীকণ্ঠাভরণে অষ্টদলপদ্ম সম্বন্ধে নিয়ম প্রদত্ত হইয়াছে।

কর্ণিকায়াং ন্যসেদেকং যে যে দিক্ষু বিদিক্ষু চ।
প্রবেশেনির্গমৌ দিক্ষু কুর্য্যাদষ্টদলাম্বুজে॥

অষ্টদলবন্ধের মধ্যস্থানে একটি বর্ণ বসাইতে হইবে। দিগ্দলে ও বিদিগ্দলে দুইটি দুইটি অক্ষর থাকিবে। দিগ্দলের বর্ণগুলি প্রবেশের এবং নির্গমের সময়ে দুইবারেই পড়িতে হইবে। বিদিগ্দলের বর্ণ একবার পাঠ্য। (সারস্বতশতকম—২৫ চিত্র সংখ্যা দ্রষ্টব্য)

দ্বিতীয় প্রকার অষ্টদলপদ্ম—

অষ্টবা কর্ণিকাবর্ণঃ পত্রেষ্বষ্টৌ তথাপরে।
তেষাং সন্ধিষু চাপ্যষ্টাবত্র পত্রসরোরুহে॥

এই প্রকার অষ্টদল পদ্মবন্ধের মধ্যস্থ বর্ণ অষ্টপ্রকারে পদ্মপত্রস্থ বর্ণগুলির সহিত সম্বদ্ধ হইবে এবং এই উভয়ের সন্ধিস্থানেও আটটি বর্ণ সহ সম্বদ্ধ থাকিবে।

তৃতীয় প্রকার অষ্টদলপদ্ম—

প্রাক্ কর্ণিকাং পুনঃ পর্বং পর্বাগ্রং পর্বকর্ণিকে।
প্রতিপত্রং ভুজেদ্বীনান্ ইহ অষ্টদলাম্বুজে।

(সারস্বতশতকম্—২৬ চিত্র সংখ্যা দ্রষ্টব্য)

চতুর্দল পদবন্ধের নিয়ম—

কর্ণিকাতো নয়েদূর্দ্ধং পত্রাকারাক্ষরাবলীম্।
প্রবেশয়েৎ কর্ণিকায়াং পদ্মেনেত্যচতুর্দলম্॥

(সারস্বতশতকম্—২৪ চিত্র সংখ্যা দ্রষ্টব্য)

মধ্যস্থ অক্ষর হইতে পদ্মপত্রের অক্ষরগুলিতে, তথা হইতে পদ্মমধ্যের অক্ষরে আসিতে হইবে।

ষোড়শদল পদ্মবন্ধ—

গোমূত্রিকাক্রমেণ স্যু র্বর্ণাঃ সর্বে সমাঃ সমাঃ।
মধ্যে সবর্ণবিন্যাসাৎ পদ্মোহয়ং ষোড়শচ্ছদঃ।

(সারস্বতশতকম্—৩১ চিত্র সংখ্যা দ্রষ্টব্য)

গোমূত্রিকাবন্ধের মত একবার পদ্মমধ্যে তাহার পর পত্রে, পত্র হইতে পদ্মমধ্যে, পদ্মমধ্যে থাকিবে একটি 'র'—তাহার সহিত ষোলটি পত্রের সম্বন্ধ হইবে। সরস্বতীকণ্ঠাভরণে আরও কয়েকটি বন্ধের নিয়ম প্রদর্শিত হইয়াছে। সুধীগণ অনুসন্ধান করিলে কতিপয় বন্ধের নিয়ম দেখিতে পাইবেন এবং তাহা হইতেই বন্ধকাব্যের স্বরূপ অবগত হইতে পারিবেন।

'সারস্বতশতকম্' নামক যে চিত্রকাব্যখানির ভূমিকারূপে এই প্রবন্ধ লিখিত হইল, সে কাব্যে অনেকগুলি চিত্র স্বয়ং কল্পিত, তাহার কোন আদর্শ পাই নাই। যথা বীণা, পুস্তক, হংস, ময়ূর, বিমান, ধেনু, মহিষ, ছাগ, ঘণ্টা প্রভৃতি।

## উপসংহার

বন্ধকাব্য সম্বন্ধে যে মতভেদ আলঙ্কারিকগণ পোষণ করেন, তাহার কারণ অনুসন্ধান করিলে ইহাই প্রতীত হয় যে—প্রকৃত রসবিষয়ক রচনায় যমক বা চিত্রকাব্যের ব্যবহার না করাই ভাল, কেন না রস বলিতে প্রধান ভাবে শৃঙ্গার, বীর, করুণ, অদ্ভুত, হাস্য, ভয়ানক, রৌদ্র ও বীভৎস এই আটটি রসকেই বুঝায়। শান্তরস বা বাৎসল্যরস সর্ববাদিসম্মত নহে। এই শান্তরসের সহিতই ভক্তির সম্বন্ধ। এইজন্য ভক্তিরসাত্মক স্তোত্রকাব্য রচনায় যদি যমক বা চিত্রকাব্যের সন্নিবেশ সম্ভব হয়, তাহা হইলে তাহা দোষাবহ হইবে না। ইহা পূর্বে আলোচিত হইয়াছে। বিশেষতঃ অধিকাংশ স্থানে দেবতার পূজোপচার—অলঙ্কার, অঙ্গে ধারণীয় অস্ত্রশস্ত্র মধ্যে যে সকল বস্তু পাওয়া যায়, তাহা লইয়া প্রায়শঃ বন্ধচিত্র রচিত হইয়া থাকে, সুতরাং এই সকল চিত্র শান্ত নামক নবমরসের উদ্দীপক হিসাবে রসসম্বন্ধহীন বলিয়া উপেক্ষণীয়ও হইবে না। 'সারস্বতশতকম্' গ্রন্থে এই নিয়মেই চিত্রগুলি সন্নিবেশিত হইয়াছে এবং মনে হয় এই জন্যই 'দেবীশতকম্' নামক কাব্যরচনা করিয়া স্বয়ং আনন্দবর্দ্ধনাচার্য্য পুষ্টা স্থাপন করিয়া গিয়াছেন।

এই 'সারস্বতশতকম্' গ্রন্থে প্রাচীন কবিদিগের প্রতি সম্মান প্রদর্শনপূর্বক একটি অভিনব বিষয়ের অবতারণা করিবার চেষ্টা করা হইয়াছে। সে বিষয় এই যে, 'সারস্বতশতকম্' গ্রন্থে বহু বন্ধ-কবিতার মধ্যে 'ধ্বনির' সম্বন্ধ আছে। বস্তুধ্বনি, অলঙ্কারধ্বনি ও রসধ্বনি—বহু কবিতার মধ্যে প্রতীত হইতে পারে যাহা গূঢ়ভূত, যাহা রসবোধে বিলম্ব ঘটায়, তাহাই সরস ও সরল এবং ধ্বনি সমন্বিত করিবার জন্য প্রয়াস করা হইয়াছে। সুধীগণ এ বিষয়ে বিচার করিলে এই গ্রন্থবিষয়ক শ্রম সার্থক হইবে।



বন্ধচিত্রের এই অপূর্ব বৈচিত্র্য—দেশান্তরেও অন্যরূপে মানুষকে আকর্ষণ করিয়াছে। সর্বতোভদ্রের মত একটি ল্যাটিন ভাষার অনুশাসন দেখা যায়। তাহা নিম্নে প্রদর্শিত হইল।

*Remarkable Inscription*—

The following singular inscription is to be seen carved on a tomb situated at the entrance of the church of San Ralvado, in the city of Oviedo. The explanation is that the tomb was erected by a king named Silo, and the inscription is so written that it can be read 170 ways by beginning with the large 'S' in the centre.

The words are Latin 'Silo princepsfecit'
(The world of wonders—page 100)

```
T I C E F S P E C N C E P S F E C I T
I C E F S P E C N I N C E P S F E C I
C E F S P E C N I R I N C E P S F E C
E F S P E C N I R P R I N C E P S F E
F S P E C N I R P O P R I N C E P S F
S P E C N I R P O L O P R I N C E P S
P E C N I R P O L I L O P R I N C E P
E C N I R P O L I S I L O P R I N C E
P E C N I R P O L I L O P R I N C E P
S P E C N I R P O L O P R I N C E P S
F S P E C N I R P O P R I N C E P S F
E F S P E C N I R P R I N C E P S F E
C E F S P E C N I R I N C E P S F E C
I C E F S P E C N I N C E P S F E C I
T I C E F S P E C N C E P S F E C I T
```

বিনীত—গ্রন্থকার

## चित्र-सूची

## ॥ अथ सारस्वतशतकस्य श्लोकानुक्रमणिका ॥

॥ श्रीः ॥

# सटीकं

## ॥ सारस्वत-शतकम् ॥

( चित्रकाव्यम् )

कृष्णाङ्गोल्लसिता सितासुरशिरोमालाप्रचुम्बत्पदा
आप्रद्बालसुधांशुभालनयना शुद्धाम्बराच्छादना ।
सम्प्रीता च कुहूप्रवृत्तिसमये या पञ्चमीसेविता
सा विद्या शिवहृद्यसंस्थितपदा विद्योततां मे हृदि ॥१॥

टीका

गुरुगोविन्दचरणा-रविन्दवन्दनामनु ।
सारस्वतशतश्लोकी स्वतो विव्रियते मया ॥

'आशीर्नमस्क्रिया वस्तुनिर्देशो वापि तन्मुख'मिति महाकाव्य-नियामकशास्त्रस्य [illegible]विभावकत्वं चिह्नमन्यत्रापि न दुष्यति। मुखमिष्टार्थसंसिद्ध्यै किं हि न स्यात् [illegible]त्मना'मिति खण्डकाव्यादावतिदिष्टत्वादिह काव्यादौ नमस्क्रिया प्रस्तौति—[illegible]ङ्गेति। नमस्कारश्च त्रिविधः कायिको वाचिको मानसश्चेति। स क्व-[illegible] करशिरःसंयोगादिरूपः शारीरो व्यापारः, क्वचित् स्वेष्टदेवताजयकीर्त्तन-[illegible]निर्वाह्यः, क्वचिच्च स्मरणलक्षणो भक्तिविशेषः। 'स्मरणं कीर्त्तनं [illegible]'रित्यादिना नवधा भक्तिलक्षणमित्युक्तेः। विष्णुपदञ्चात्र तत्तदाराध्य-[illegible]रम्। स्वापकर्षबोधानुकूलव्यापारो हि नमस्कारः स एव मङ्गलम्। [illegible]रीप्सितग्रन्थस्य निर्विघ्नपरिसमाप्तये मङ्गलमनुष्ठातव्यमिति नियमस्यापि, [illegible]चार-परम्परया प्राप्तस्य चरितार्थत्वमनेन सूचितम्।

ननु सारस्वत-महिम-प्रकाशकस्यास्य ग्रन्थस्य स्वत एव मङ्गलत्वे कथं मङ्गलान्तरारम्भ इति, सत्यम्। मङ्गलप्राचुर्यस्येष्टत्वात् पश्चाद्वर्णनीय-खड्गमुण्डसर्पादिवन्धानामाद्यविद्याप्रकरणसङ्गतिसम्पादनार्थत्वात् स्वशिष्याणां शिक्षणार्थत्वाच्च। उक्तं हि 'श्रुतिर्द्विविधा वैदिकी तान्त्रिकी चे'ति। तत्र प्रसिद्धयोर्विद्याद्यविद्ययोरभेदबुद्ध्या श्लेषालंकारप्रयुक्तेन देवताद्वयस्यैकरूपेण स्मरणमत्र मङ्गलाचरणम्।

यथा भद्रकालीति सरस्वत्या नाम तथा नील-सरस्वतीति द्वितीयविद्याया अभिधानं श्रूयते। कालीतन्त्रेऽपि (एकादशपटले) विद्यालाभाय साधकः काल्याः श्वेतत्वं ध्यायेदिति तिथिर्जगितीति द्वयोरभेदः प्रामाणिकः।

कृष्णाङ्गेति। कृष्णाङ्गे विष्णोरङ्गे उल्लसिता सानन्दं शोभमाना। सिता शुभ्रा सुराणां प्रनतदेवानामित्यर्थः शिरोमालाग्रं चुम्बती स्पृशती पदे यस्याः सा। जाग्रदित्यादि। 'तरुणशकलमिन्दो विभ्रती शुभ्रकान्ति'रिति ललाटे चन्द्रकलाया एव नयनसादृश्यात्, सरस्वत्या द्विनयनत्वमवगन्तव्यम्। अथवा 'त्रिनयना वाग्देवतामाश्रये' इति ध्यानवचनात् त्रिनयनत्वमपि सिध्यति। शुद्धं शुभ्रं यदम्बरं वस्त्रं तदेवाच्छादनं परिधानं यस्याः सा। कुहूप्रवृत्तिसमये कुहूः पिकस्तस्य प्रवृत्ति-समये प्रारम्भकाले वसन्तसमये या पञ्चमीसेविता पञ्चम्यां तिथौ पूजिता सती ('पञ्चम्यां श्रियं पूजये'दिति वसन्तपञ्चमीदिने विधानात्) सम्प्रीता सम्यक् तुष्टा, भवतीति शेषः। शिवं शुभं हृद्यं दुःश्रवत्वादिदोषरहितं संस्थितं समीचीनार्थयुक्तं पदं शब्दो यस्याः सा। अथच—मङ्गलस्वरूपं मनोज्ञं (पद्मोपरि) सम्यक् स्थितं चरणं यस्याः सा, सा विद्या सरस्वती, मे हृदि विद्योतता सदा स्मरणविषयीभवतु।

पक्षान्तरे—कृष्णम् अङ्गं यस्याः सा कृष्णाङ्गी, सा च उल्लसिता भासी कृष्णाङ्गोल्लसिता। श्यामायाः समरप्रियत्वादुल्लासः। सितानां विनाशि-तानाम् असुराणां शिरोमालाग्रं स्वकण्ठाल्लम्बमानं मुण्डमालाप्रान्तं चुम्बती पदे यस्याः सा। जाग्रदित्यादि। इयं त्रिनेत्रा, भालनयने चन्द्रकलायुक्ता च। शुद्धेत्यादि। शुद्धं केवलम् अम्बरम् आकाशम् आच्छादनम् आवरणं यस्याः सा, दिगम्बरामिति ध्यानोक्तेः। कुहूरमावस्या तस्याः प्रवृत्तिसमये स्थितिकाले या पञ्चमीसेविता पञ्चानां मानां समाहार इति पञ्चमी तया पञ्चमकारोपचारेणेत्यर्थः। सेविता आराधिता सती सम्प्रीता भवतीति शेषः। सा शिव हृदि महादेवोरसि 'शवरूपमहादेव-हृदयोपरि संस्थिते'ति ध्यानवचनात्, असंस्थिते चञ्चले विषमीभूते वा पदे चरणे यस्याः सा, रणताण्डवसम्बन्धादित्यर्थः।





( कृष्णाङ्गोल्लसितेत्यादि श्लोकः—१ )

मम हृदि विद्योतताः मानसप्रत्यक्षविषयीभवत्वित्यर्थः। शिवहृदि यत्पादद्वयम् असंस्थितं तस्य कविहृदयागमसम्भाव्यमानत्वेन चञ्चलस्य वस्तुनश्चञ्चला-धारत्वं नायुक्तमिति कविचित्तस्य चाञ्चल्यं व्यज्यते। एतेन स्वापकर्षोऽपि सूचितः। हृदीति सन्निहितद्विःप्रयोगोऽपि न दूषणीयो ह्युद्यार्थश्लेषबोधकत्वात्। सा विद्या आद्यविद्या श्यामारूपेत्यर्थः। तान्त्रिकश्रुतौ विद्यानां बहुत्वेऽपि प्रथमत्वादस्या एव ग्रहणम् ॥१॥ **(चित्रसंख्या—१)**

बह्व्यः सन्ति देवताः, तासु सरस्वत्या एव स्तवशतात्मिका निबन्धरचना कथमिति ग्रन्थावतारणकारणं तदीयदयाधिक्यमित्युग्रीय दर्शयति—

> ऐमित्येकं निजं बीजं जपितुं नॄन् नियोज्य या।
> ऐम सिद्धिमिति श्रद्धामध्यासयति सत्वरम् ॥२॥

सरस्वत्या बीजमन्त्र ऐंमित्येकाक्षरम्। ऐमेति इणातोर्लङि उत्तमपुरुष-बहुवचनरूपम्। उभयोः सादृश्येन सदृशशब्दशक्तिबलात् सत्वरं जपकाल एव सा देवी नृणां साधकानां मनसि तथा श्रद्धाम् अध्यासयति निवेशयति 'श्रद्धा त्वेव विजिज्ञासितव्ये'ति श्रुतेः (छान्दोग्य० ७।१९।१) यथा वयं सिद्धिमधिगता एवेति विश्वासं जनयति। 'न विद्यते यद्यपि पूर्ववासना ... ध्रुवं करोत्येव कमप्यनुग्रह' मिति दण्डिस्मरणात्। तादृशश्रद्धाजननी सा देवी सुलभसिद्धिरिति कवेः स्तवप्रवृत्तिः। श्रुत्यनुप्रासः शब्दालंकारः ॥२॥

न केवलं मनुष्याणां देवानामपि सैवाराध्या—

> यत्प्रसाद-सुधास्वाद-लोभलोलाः सुरा अपि।
> ऐरावतमनुभ्रान्ता ऐरावमनुसम्भ्रमात् ॥३॥

दिवि वास्तवसुधां स्वादयन्तोऽपि तृप्तिमलभमानाः सुराः सारस्वतप्रसाद एव प्रकृतसुधास्वादं मन्यन्ते। श्रूयते हि—'ऐरावतमिन्द्रवाहनमनुवर्त्तन्ते देवा' इति। उत्प्रेक्षते—न हि देवराजवाहन-गौरवात्तमनुसरन्ति देवाः, अपितु ऐंरावमनु-सम्भ्रमात्। ऐं इति रावो यत्र तादृशो यो मनुः मन्त्रः सारस्वतबीजं तत्र सम्भ्र-मात् गौरववशात्। ऐंरावत इति नाम्नि ऐंरावस्य सम्बन्धात् तमनु तत्पश्चाद्, भ्रान्ताः भ्रमणरता भ्रमपतिता वा सुराः॥ सुराणामपि वाग्धीनत्वमिति भावः। असम्बन्धे सम्बन्धरूपोऽतिशयोक्त्यलंकारः ॥३॥

